# গ্রামে জুমা সম্বন্ধে

মক্কা শরিফ ও হিন্দুস্থানের

# ফৎওয়া

বঙ্গের আউলিয়াকুল শ্রেষ্ঠ শাইখুল মিল্লাতে অদ্দিন, ইমামুল হুদা
হাদিয়ে জামান সু-প্রসিদ্ধ পীর শাহ্ সুফী
আলহাজ্জ হজরত মাওলানা—

## মোহাম্মদ আবুবকর সিদ্দিকী (রহঃ)

কর্ত্তৃক অনুমোদিত

জেলা উত্তর ২৪ পরগণা, বশিরহাট মাওলানাবাগ নিবাসী—
খ্যাতনামা পীর, মুহাদ্দিছ, মুফাচ্ছির, মুবাল্লিগ, মুবাহিছ, ফকিহ্
শাহ্ সুফী আলহাজ্জ হজরত আল্লামা—

## মোহাম্মদ রুহুল আমিন (রহঃ)

কর্ত্তৃক প্রণীত

ও

তদীয় ছাহেবজাদা শাহ্ সুফী জনাব হজরত পীরজাদা মাওলানা
মোহাম্মদ আবদুল মাজেদ রহঃ এর পুত্রগণের পক্ষে
মোহাম্মদ শরফুল আমিন কর্ত্তৃক বশিরহাট
"নবনূর প্রেস" হইতে মুদ্রিত ও প্রকাশিত।

(তৃতীয় সংস্করণ সন ১৪১০ সাল)

মুদ্রণ মূল্য—১২ টাকা

بسم الله الرحمن الرحيم

الحمد لله رب العلمين و الصلوة و السلام على رسوله سيدنا محمد و آله و صحبه اجمعين ٥

# গ্রামে-জুমা সম্বন্ধে মক্কা শরীফ

# ও

# হিন্দুস্থানের ফৎওয়া

## মক্কা শরিফের ফৎওয়া

ما قولكم دام فضلكم و نفع المسلمين بعلومكم فى هذه المسئلة ان صلوة الجمعة و العيدين هل يصح اداؤها فى هذه الامصار و البلدر و القصبات التى نذكرها و هى كلكته و فيها من المساجد نحو مأتين او اكثر و القاطنون بها نحو اربعمائة الف او اكثر تخمينا من اجناس شتى و تهاكه و فيها نحو اربعمائة او اكثر لانها مصر قديم و من القاطنين بها نحو مائة الف او اكثر تخمينا و فى فريد پور ايضا من المسجد كثيرة و من المقيمين فيها نحو الفين تخمينا و على هذا النسق ايتا و ايضا نصير

اباد و بريسال و سلهت و كوميلا و جسر و مدارى پور و
مودارام و شاد قام و رنق پور و دیناژپور و كثيرة من امثال هذه
الامصار المذكورة اللاتي القاطنون فى كل منها زهاء ثلاثة
الاف او اكثر و ايضا في بلاد البنجالة غير الامصار المذكورة
من البنادر التى فى كل منها من المقيمين و المارين
بها الف او اكثر من اجناس شتى مثل بندر جهالو كاتي
و بندر نول شبهتي و شرى كل و طركى و مدن گنج و نارا
ئن گنج و مانيك گنج و حاجى گنج و ملفت گنج و
دولت خان و ايضا في تلك البلاد من غير البنادر المذ
كورة كثير من المعمورات التى القاطنون فى كل منها
مأت من الناس و يقال لها بعرف الهند القصبات و فى
اكثر منها سوق و مسجد و سنذكر بعضها من القصبات من
اتباع فريدپور چيكندي و بالنق و ركهولا و بنهندپور
بادرپور و شر منقل و راج نگر و برهان گنج و قهل نگر و
جنجير او غيرها و من اتباع ڈهاكه منصور گنج و بالسيا
و چاندپور و ركابى بازار و جنجير او غيرها و من اتباع
بريسال نيتلي و ميدركانو و مولادى و شايستة اباد و با
و خل و غلاچيپه و مردة گنج فلجهري و باهمنه و ميدپور
و قالو و شيرجوك و على تقدير صحة صلوة الجمعة
و العيدين ما حكم من قال ان من ادلها فى تلك الامصار
و البنادر و القصبات فهو ضال انتونا و لكم الثواب من
الملك لعزيز الوهاب *

অনুবাদ ঃ—এই মসলা সম্বন্ধে আপনাদের মত কি?

( دام فضلكم و نفع المسلمين بعلومكم )

আমি যে সমস্ত শহর বন্দর ও কছবাগুলির উল্লেখ করিব তৎসমস্ত স্থলে জুমা ও দুই ঈদ পাঠ করা সহিহ হইবে কি? প্রথম কলিকাতা, উহাতে দুই শত কিম্বা তদধিক মসজিদ আছে, উহাতে ভিন্ন ভিন্ন সম্প্রদায়ের অনুমান চারি লক্ষ কিম্বা তদধিক অধিবাসী আছে। দ্বিতীয় ঢাকা, যেহেতু উহা প্রাচীন শহর, এই হেতু উহাতে চারিশত কিম্বা তদধিক মসজিদ আছে, উহার অধিবাসীগণের সংখ্যা অনুমান একলক্ষ কিম্বা তদধিক হইবে। তৃতীয় ফরিদপুর, ওখানে অনেক মসজিদ আছে এবং উহার অধিবাসীগণের সংখ্যা অনুমান দুই সহস্র হইবে। এইরূপ নদীয়া, ময়মনসিংহ, বরিশাল, শ্রীহট্ট, কুমিল্লা, যশোহর, মাদারিপুর, সুধারাম, চট্টগ্রাম, রংপুর, দিনাজপুর এবং উল্লিখিত শহরগুলির ন্যায় অনেক শহর আছে প্রত্যেকটির অধিবাসীগণের সংখ্যা তিন সহস্র বা তদধিক হইবে। বঙ্গদেশে উল্লিখিত শহরগুলি ব্যতীত কতকগুলি বন্দর আছে—তৎসমুদয়ের প্রত্যেকটিতে স্থায়ী ও বিদেশী ভিন্ন ভিন্ন সম্প্রদায়ের সহস্র বা তদধিক অধিবাসী আছে, যথা ঃ—ঝালকাটি, নলছিটি, শরিকল, টরকি, মদনগঞ্জ, নারায়ণগঞ্জ, মাণিকগঞ্জ, হাজিগঞ্জ, মোলফাৎগঞ্জ, দওলতখান। উক্ত শহরগুলিতে উল্লিখিত বন্দর সকল ব্যতীত বহু বস্তি আছে; প্রত্যেকের অধিবাসীগণের সংখ্যা বহু শত হইবে, হিন্দুস্থানের ব্যবহারে তৎসমুদয়কে কছবা বলা হয়, তন্মধ্যে অধিকাংশ বাজার ও মসজিদ আছে, আমি কতিপয় কছবার নাম উল্লেখ করেতিছি যথা ঃ—ফরিদপুরের অন্তর্গত চিকন্দি, পালং, রংখোলা, বিনোদপুর, বাহাদুরপুর, সরমঙ্গল, রাজনগর, বোরহানগঞ্জ, কেবলনগর, জজিরা ইত্যাদি, ঢাকার অন্তর্গত—মনছুরগঞ্জ, বালছিয়া চাঁদপুর, রেকাবি বাজার, জঞ্জিরা ইত্যাদি; বরিশালের অন্তর্গত—পেতলি, সৈয়দগাঁও, মুলাদি, শাএশ্‌তা আবাদ বাউখোল, গলচিপা, মুরদাগঞ্জ, ফুলঝরি, বাহমনা সৈয়দপুর, গাহলু, ও শিরযোগ। যদি তৎসমুদয়স্থলে, জুমা ও দুই ঈদ জায়েজ হয়, তবে যে ব্যক্তি বলে যে, যে কেহ উক্ত শহর, বন্দর ও কছবাগুলিতে

জুমা ও দুই ঈদ পড়িবে, সে গোমরাহ (ভ্রান্ত), তাহার পক্ষে কি ব্যবস্থা হইবে? আপনারা আমদিগকে ফৎওয়া প্রদান করুন এবং পরাক্রান্ত দানশীল বাদশাহ্‌র পক্ষ হইতে আপনারা ছওয়াব প্রাপ্ত হইবেন।

بسم الله الرحمن الرحيم *

## الجواب

الحمد لله حمد الكون و استمد التوفيق منه و العون نعم تصح في هذه الامصار و البنادر و القصبات ففي شرح الوقاية وما لا يسع اكبر مساجده اهله مصر انما اختار هذا دون التفسير الاول لظهور التوانى فى احكام الشرع لاسيما في اقامة الحدود في الامصار انتهي - و فى الدر المختار المصر و هو كل ما لايسع اكبر مساجده اهله المكلفين بها و عليه فتوي اكثر الفقهاء مجتبى لظهور التوانى فى الاحكام انتهي و فى الطحطاوي قوله و عليه فتوى اكثر الفقهاء قال السيد ابن شجاع هذا احسن ما قيل فيه وفي الو الو الجية و هو صحيح و قال الثلجى هذا احسن شيء سمعته و اعتمده برهان الشريعة نهو انتهى - و في البحر الرائق عن ابي يوسف رحمه الله تعالي انهم اذا اجتمعوا فى اكبر مساجد هم للصلوات الخمس لم يسعهم و عليه فتوى اكثر الفقهاء قال ابو شجاع هذا احسن ما قيل فيه

و فى الوالوالجية و هو صحيح انتهى و فى شرح الياس لمختصر الوقاية وما اى كل موضع اهله كثير بحيث لواجتمعوا لا يسع اكبر مساجدهم اهله ممن يجب عليه الجمعة لامن يسكن فى ذلك الموضع من الصبيان و النسوان و العبد مصر جامع هكذا روى عن يوسف رح انتهى و شرط السلطان يسقط المسلمين عند كونه كافرا و عند تعذر الاستيذان منه مسلما كما صرح به بحر العلوم رحمه الله تعالى فى الاركان الاربعة ثم المشائخ قالوا لوكان الكافر والى بلدة فيجب على مسلمى تلك البلدة ان يقيموا الجمعة و سقط شرط الامام عنهم الا انه يجب عليهم طلب امام مسلم ينصبونه انتهى وفى جامع الرموز للقهستانى و السلطان اي الخليفة اي الوالى الذي ليس فوقه وال عادلا كان اوجائرا وقيل يشترط العدالة كما فى قاضيخان و الاطلاق مشعر بان الاسلام ليس بشرط هذا اذا امكن استيذانه والا فالسلطان ليس بشرط فلو اجتمعوا على رجل و صلوا جاز كما فى الجلابى و غيره انتهى و فى التهذيب اذا تعذر الاستيذان من الامام فاجتمع الناس على رجل يصلى بهم الجمعة جاز و فى الايضاح قال ابو الحسن رح اذا تعذر تحصيل الاذن من الامام لغيبته اوموته قبل ان يلى غيره فلا باس ان يجتمع الناس على رجل يصلى بهم لان عثمان رضى الله تعالى عنه لما حصر قدم الناس عليا رضى الله تعالى عنه و صلى بهم ولانهم يحتاجون الى اقامة هذا الفرض فاعتبر اجماعهم انتهى ابراهيم شاهى .

و في البحر الرائق نقلا عن الخلاصة ان لم يكن ثمة قاض ولا خليفة الميت فاجتمع العامة على تقديم رجل جاز للضرورة انتهي و في الدر المختار نصب العامة الخطيب غير معتبر مع وجود من ذكر - اما مع عدم وجودهم فيجوز للضرورة انتهي و هكذافي قاضيخان و في الفتاوي العالمگيرية بلاد عليها ولاة كفار يجوز للمسلمين اقامة الجمعة و يصير القاضي قاضيا بتراضي المسلمين و يجب عليهم ان يلتمسوا و اليا مسلما كذا في معراج الدراية انتهى و هكذا في الطحطاوي و قد جائت الاثار في هذا ان صلوة الجمعة فرض قائم الي يوم القيمة كان السلطان عادلا اوجائرا انتهي و ايضا فالشروط لصحة الجمعة محتملة للخطأ و الصواب لكونها من اجتهادات المجتهدين غير منصوصة في السنة و الكتاب و اقامة الجمعة مامور بها منصوص عليها باليقين فوجب اقامتها علي المكلفين المقيمين و اذا نظرنا في القاعدتين الممهدتين في الاصول ان اليقين لا يزول بالشك و ان المجتهد قد يخطى و قد يصيب تبين لنا ان الجمعة اذا اديت على الوجه الذي امرنا الشارع به صحت و سقط الظهر عن الذمة انتهي و اما حكم من قال ان من ادلها فهو ضال فذلك القائل ضال مستحق التعزير الائق بحالة ان لم يرجع عن ذلك المقال نعوذ بالله من زيغ الزائغين و ضلال الضالين و الله سبحانه اعلم - رقمه خادم الشريعة و المنهاج عبد الرحمن بن عبد الله السراج

الحنفى المفتى بمكة المكرمة كان الله لهما حامدا مصليا مسلما •

قاضى مكة المكرمة حالاً محمد امين - خادم العلم بالمسجد الحرام احمد ابو الخير ميرداد عبد القادربن محمد على خوقير المدرسى و الامام بالمسجد الحرام - حسن عرب المدرسى و الامام بالمسجد الحرام - محمد حسين ابن محمد سندى (شيخ المشائخ على اهل الهند و البنگالة ) محمد سليمان حسب الله - خليل حمدي ابن شيخ يحيى داغستاني - عبد الحميد الداغستانى ( المدرسى بالمسجد الحرام) محمد عظيم السليمانى عبد الله الشكري السليماني محمد يوسف - خليل بن آدم نجاشي (المدارسى بالمسجد الحرام) عبد الله بن مصطفى ميرداد خطيب المسجد الحرام - منظور احمد - عبد المعطى بن عبد الحميد ميرداد - محمد عباس على لكهنوى - عبد اللطيف القنجابى - احمد بن علي - عبد الجليل محمد اسمعيل - فضل على - اكبر على - ولايت حسين - رياض الدين - محمود الله نظير شاه - محمد عبد الحق - محمد حسين •

## উত্তর

অনুবাদ।

হাঁ এই শহর, বন্দর ও কছবাগুলিতে জুমা ও দুই ঈদ সহিহ হইবে।

শরহে-বেকায়া কেতাবে আছে, যে স্থানের বৃহত্তম মসজিদে তথাকার অধিবাসীগণের স্তান সঙ্কুলান না হয়, উক্ত স্থানকে শহর বলে। বেকাইয়া লেখক

শরিয়তের আহকামে, বিশেষতঃ শহর সমূহে হদ জারি করা সম্বন্ধে শিথিলতা প্রকাশ হওয়ার জন্য প্রথম তফছির ত্যাগ করিয়া এই দ্বিতীয় তফছির মনোনীত স্থির করিয়াছেন।

দোর্রোল মোখতারে আছে,—যে স্থানের বৃহত্তম মসজিদে তথাকার জুমার হুকুম প্রাপ্ত অধিবাসিদিগের স্থান সঙ্কুলান না হয়, সেই স্থানটি শহর হইবে, (শরিয়তের) আহকামে শিথিলতা প্রকাশ হওয়ার জন্য অধিকাংশ ফকিহ্ এই মতের উপর ফৎওয়া দিয়াছেন, ইহা মোজতাবা কেতাবে আছে।

তাহতাবি কেতাবে আছে, এই মতের উপর অধিকাংশ ফকিহ বিদ্বানের ফৎওয়া হইয়াছে। সৈয়দ এবনো-শোজা বলিয়াছেন, এ সম্বন্ধে যাহা কিছু কথিত হইয়াছে, তন্মধ্যে ইহাই সর্ব্বোৎকৃষ্ট মত। ওয়াল-ওয়ালজিয়াতে আছে, ইহাই সহিহ মত। ছালজি বলিয়াছেন, আমি যাহা কিছু শ্রবণ করিয়াছি তন্মধ্যে ইহা সর্ব্বোত্তম মত এবং বোরহানোশ-শরিয়া এই মতের উপর আস্থা স্থাপন করিয়াছেন। ইহা নহরোল ফায়েকে আছে।

বাহরোর রায়েকে আছে, (এমাম) আবু ইউছুফ রহমতুল্লাহে আলায়হের রেওয়াএতে আছে, যদি লোকে তাহাদের পাঞ্জাগানা মসজিদগুলির মধ্যে বড়টিতে সমবেত হয়, তবে উহাতে তাহাদের স্থান সঙ্কুলান না হয়, (এইরূপ স্থানকে শহর বলে,) ইহার উপর অধিকাংশ ফেকহ তত্ত্ববিদ বিদ্বানের ফৎওয়া হইয়াছে। আবুশোজা বলিয়াছেন, এতৎসম্বন্ধে যে সমস্ত মত প্রকাশ করা হইয়াছে, তন্মধ্যে ইহাই উৎকৃষ্ট মত। ওয়াল-ওয়ালজিয়াতে আছে, ইহাই সহিহ মত।

শরহে-ইলইয়াছে আছে, যে কোন স্থানের অধিবাসীগণের সংখ্যা এত অধিক হয় যে, তথাকার অধিবাসীদিগের মধ্যে বালক স্ত্রীলোক ও গোলামগুলিকে বাদ দিয়া যাহাদের উপর জুমা ওয়াজেব হইয়াছে যদি তাহারা তথাকার বৃহত্তম মসজিদে সমবেত হয়, তবে তাহাদের স্থান সঙ্কুলান না হয় এইরূপ স্থানকে জামে শহর বলা হয়। ইহা আবু ইউছফ (রঃ) হইতে উল্লিখিত হইয়াছে।

মুসলমানদিগের উপর বাদশাহ কাফের হইলে কিম্বা মুসলমান সুলতানের নিকট হইতে অনুমতি লওয়া কষ্টকর হইলে, সুলতানের শর্তটি রহিত হওয়া যায়। বাহরুল উলুম (রঃ) ইহা আরকানে আরবায়া কেতাবে প্রকাশ করিয়াছেন।

তৎপরে বিদ্বানগণ বলিয়াছেন, যদি কোন শহরের হাকেম কাফের হয়, তবে তথাকার মুসলমানদিগের উপর জুমা কায়েম করা ওয়াজেব ও মুসলমান

বাদশাহ হওয়ার শর্ত্ত রহিত হইয়া যায়, কিন্তু তাহাদের উপর একজন মুসলমান এমাম নিযুক্ত করার দরখাস্ত করা ওয়াজেব।

জামেয়োর-রমুজে আছে, সুলতান বা খলিফার অর্থ এই যে, শহরের অধিপতি যাহার উপর অন্য কাহারও কর্ত্তৃত্ব না থাকে, বিচারক হউক, আর অত্যাচারী হউক, কেহ কেহ উহার বিচারক হওয়ার শর্ত্ত করিয়াছেন। ইহা কাজিখানে আছে। বাদশাহ শব্দ সাধারণভাবে উল্লিখিত হইয়াছে, ইহাতে বুঝা যায় যে, তাহার মুসলমান হওয়া শর্ত্ত নহে। যদি তাহার নিকট হইতে অনুমতি গ্রহণ করা সম্ভব হয়, তবে বাদশাহ হওয়া শর্ত্ত হইবে, নচেৎ শর্ত্ত হইবে না। এক্ষেত্রে যদি মুসলমানগণ একতাভাবে একটি লোককে এমাম স্থির করিয়া নামাজ পড়েন, তবে জায়েজ হইবে, ইহা জালাবি ইত্যাদি কেতাবে আছে।

তহজিব কেতাবে আছে, যদি বাদশাহের নিকট হইতে অনুমতি গ্রহণ করা কষ্টকর হয়, তৎপরে লোকে একজনার নিকট এই হেতু সমবেত হয় যে, তাহাদের সহিত জুমা পড়ে, তবে ইহা জায়েজ হইবে।

ইজাহ কেতাবে আছে, আবুল হাছান (রঃ) বলিয়াছেনঃ—

যদি বাদশাহের অনুপস্থিতিতে কিম্বা মৃত্যুতে অন্য বাদশাহ নিয়োজিত হওয়ার পূর্ব্বে তাহার অনুমতি গ্রহণ করা কষ্টকর হয়, তবে লোকদিগকে তাহাদের নামাজ পড়ার জন্য একতাভাবে একজন লোককে নির্দ্দিষ্ট করাতে কোন দোষ নাই, কেননা যে সময় (হজরত) ওছমান (রাঃ) শত্রুদল কর্ত্তৃক পরিবেষ্টিত হইয়াছিলেন, তখন লোকে (হজরত) আলি (রাঃ) কে অগ্রণী স্থির করিয়াছিলেন এবং তিনি তাহাদিগকে লইয়া নামাজ পড়িয়াছিলেন। আরও তাহারা এই ফরজ কায়েম করা আবশ্যক বুঝিলেন, কাজেই তাহাদের এজমা (একমত হওয়া) ধর্ত্তব্য হইল। ইহা ইবরাহিম-শাহিতে আছে।

বাহরোর-রাএকে খোলছা কেতাব হইতে উদ্ধৃত করা হইয়াছে, যদি তথায় কাজি কিম্বা মৃত বাদশাহের স্থলাভিষিক্ত (নাএব) না থাকে, তৎপরে সাধারণ লোকে একজনকে এমাম স্থির করে, তবে জরুরতের জন্য উহা জায়েজ হইবে।

দোর্রোল-মোখতারে আছেঃ—উল্লিখিত লোকদের বর্ত্তমান থাকা সত্ত্বেও সাধারণ লোকদের খতিব নিযুক্ত করা অগ্রাহ্য হইবে, কিন্তু তাহাদের অভাবে জরুরতের জন্য উহা জায়েজ হইবে। এইরূপ কাজিখান কেতাবে আছে।

ফাতাওয়ায়-আলমগিরিতে আছে, যে শহরগুলির অধিপতি কাফের হয় তৎসমস্ত স্থলে মুসলমান দিগের জুমা কায়েম করা জায়েজ হইবে, মুসলমানদিগের সম্মতিতে কাজি নির্ব্বাচিত হইবে এবং তাহাদিগের পক্ষে একজন মুসলমান হাকিম তলব করা ওয়াজেব, ইহা মেরাজদ্দেরায়া ও তাহতাবি কেতাবে আছে।

এ সম্বন্ধে কতকগুলি হাদিছে উল্লিখিত হইয়াছে যে, বাদশাহ বিচারক হউক আর অত্যাচারি হউক কেয়ামত পর্য্যন্ত জুমা ফরজ রূপে স্থায়ী থাকিবে। আরও জুমা সহিহ হওয়ার শর্ত্তগুলি কোরআন ও হাদিছে স্পষ্টভাবে উল্লিখিত হয় নাই, বরং মোজতাহেদগণের এজতেহাদে সপ্রমাণ হইয়াছে, কাজেই তৎসমস্তের নির্ভুল এবং ভ্রান্তিমূলক উভয় প্রকার হওয়ার সম্ভাবনা আছে, পক্ষান্তরে নিঃসন্দেহে স্পষ্ট কোর-আন হাদিছে জুমা কায়েম করার আদেশ দেওয়া হইয়াছে; কাজেই জুমার হুকুম প্রাপ্ত স্বদেশবাসীদিগের উপর উহা কায়েম করা ওয়াজেব হইয়াছে, ওছুলে-ফেকহে এই দুইটি নিয়ম বিধিবদ্ধ করা হইয়াছে, (১) সন্দেহের জন্য নিশ্চিত বিষয়টি নষ্ট হইতে পারে না। (২) এজতেহাদকারি বিদ্বান কখন ভ্রম করেন এবং কখন প্রকৃত ব্যবস্থা দেন। যখন আমরা উক্ত নিয়ম কানুন দ্বয়ের প্রতি লক্ষ্য করি তখন আমাদের পক্ষে প্রকাশ হইয়া পড়ে যে, যেরূপ শরিয়ত প্রবর্ত্তক (আল্লাহ ও রাছুল) আদেশ করিয়াছেন, সেইরূপ জুমা আদায় করা হইলে উহা সহিহ হইবে এবং জোহরের দায়িত্ব হইতে নিষ্কৃতি লাভ হইবে।

যে ব্যক্তি জুমা আদায়কারীকে গোমরাহ বলিয়াছেন তাহার হুকুম এই যে, সে নিজেই গোমরাহ, যদি সে উক্ত মত ত্যাগ না করে তবে উপযুক্ত শাস্তি (তা'জির) পাওয়ার যোগ্য। আল্লাহতায়ালার নিকট সন্দেহ নিক্ষেপকারিদের সন্দেহ ও ভ্রান্তদের ভ্রান্তি হইতে আশ্রয় প্রার্থনা করিতেছি।

১। আবদুল্লাহ ছেরাজ, (মক্কা-শরিফের মুফ্তি)

২। মোহাম্মদ আমিন, (মক্কা শরিফের কাজি)

৩। আহমদ আবুল খায়ের মিরদাদ, (হেরম শরিফের মোদার্রেছ)

৪। আবদুল কাদের বেনে মোহম্মদ, (মছজিদোল হারামের মোদার্রেছ ও এমাম)

৫। হাছান আরব, (মোদার্রেছ ও এমাম)

৬। মোহম্মদ হোছাএন ছিন্দি, (শায়খোল হেন্দ ও বাঙ্গালা)

৭। মোহম্মদ আবদুল হক।

৮। মোহম্মড ছোলায়মান হাছবুল্লাহ।

৯। খলিল হামদি দাগেস্তানি

১০। আবদুল হামিদ দাগেস্তানি (মছজিদোল হারামের মোদার্রেছ)

১১। মোহম্মদ আজিম ছোলায়মানি।

১২। আবদুল শুকরি ছোলায়মানি।

১৩। মোহাম্মদ ইউসফ।

১৪। খলিল বেনে আদম নাজাশি, (মছজিদোল হারামের মোদার্রেছ)

১৫। আবদুল বেনে মোস্তফা মেরদাদ, (মছজিদোল হারামের খতিব)

১৬। মনজুর আহমদ।

১৭। আবদুল মো'তি মেরদাদ।

১৮। মোহাম্মদ আব্বাছ আলি লাক্ষ্ণৌবি।

১৯। আবদুল লতিফ পাঞ্জাবি।

২০। আহমদ বেনে আলি।

২১। আবদুল জলিল।

২২। মোহাম্মদ এসমাইল

২৩। ফজল আলি।

২৪। বেলাএত হোছাএন।

২৫। রেয়াজদ্দিন

২৬। মাহমুদুল্লাহ

২৭। নজির শাহ

২৮। মোহাম্মদ হোছাএন।



## রামপুরের ফৎওয়া

کیا فرماتے ہیں علمائے دین و مفتیان شرع متین
علمائے حنفیۃ کرام ان دو سوالون کے جواب مین پہلا

سوال یہ کہ گاؤں میں جمعہ درست ہے یا نہیں - بعض صاحب کہتے ہیں کہ گاؤں میں جمعہ مطلقا جائز نہیں - انکا یہ کہنا صحیح ہے یا غلط - ہمارے اطراف و دیہات میں بہت سے ایسے گاؤں ہیں جنمیں نمازی مکلف اس قدر ہیں کہ اگر وہ سب آئیں تو مسجد میں نہ سمائیں ایسے گاؤں میں جمعہ جائز ہے یا نہیں - قدیم سے ان گاؤں میں جمعہ ہوتا تہا بعضی ملاؤں نے منع کردیا اور جمعہ کے چھوڑنے والے پر شرع شریف سے کیا کیا وعیدیں اور سزائیں ثابت ہیں *

• دوسرا سوال - جس گاؤں میں دو تین مسجدیں نہوں ایک ہی مسجد ہو اور اس میں اتنی نمازی مکلف ہوں کہ مسجد بھر جاوے اور لوگ بچ رہیں تو اس میں بھی جمعہ جائز ہے یا نہیں بینوا توجروا *

কি বলেন দীনের আলেমগণ, শরিয়তের ফৎওয়াদাতাগণ ও মহামতি হানাফি বিদ্বানগণ নিম্নোক্ত প্রশ্নদ্বয়ের সমাধানে?

প্রথম প্রশ্ন ঃ—গ্রাম সমূহে জুমা জায়েজ কিনা? কোন কোন লোক বলেন যে, গ্রাম সমূহে প্রত্যেক অবস্থায় জুমা জায়েজ নহে, তাহাদের এই কথা সত্য কিম্বা ভ্রান্তিমূলক?

আমাদের অঞ্চল ও পল্লিসমূহে এরূপ অনেক গ্রাম আছে—যে সমূদয়ে এত পরিমাণ জুমার হুকুম প্রাপ্ত নামাজি আছে যে, যদি তাহারা সমবেত হয়, তবে মসজিদে তাহাদের স্থান সঙ্কুলান হয় না। এইরূপ গ্রাম সমূহে জুমা জায়েজ হইবে কি না? পুরাতন কাল হইতে এই গ্রাম সমূহে জুমা জায়েজ হইয়া আসিত, কতক মোল্লা উহা পড়িতে নিষেধ করিয়া দিয়াছেন।

জুমা পরিত্যাগকারিদিগের উপর শরিয়তের কি কি তাড়না ও শাস্তি সপ্রমাণ হইয়াছে?

দ্বিতীয় প্রশ্ন :—যে গ্রামগুলিতে দুই তিনটি মছজিদ না থাকে, বরং একটি মসজিদ থাকে এবং উক্ত গ্রামে এত জুমার হুকুম প্রাপ্ত নামাজি থাকে যে, তাহাদের স্থান উক্ত মছজিদে সঙ্কুলান না হয়, তবে তথায় জুমা জায়েজ হইবে কিনা?

الجواب و الله سبحانه الموفق للصواب

پهلے سوال کا جواب یہ ہے کہ جو لوگ یہ کہتے ہیں کہ مطلقا گاؤں میں جمعہ نہیں ہوتا - یہ کہنا انکا سراسر غلط ہے بلکہ جو گاؤں ایسے ہیں جنکی صفت سوال میں مذکور ہے وہ گاؤں مصر ہے جو شرائط جمعہ سے ہے ایسے گاؤں میں جمعہ بےشک درست ہے موفق مذهب مختار اور روایت مفتی بہا کے - شرح وقایہ میں ہے شرط لادائها المصر هو موضع اذا اجتمع اهله في اكبر مساجده لم يسعهم فاختار المصنف هذا القول فقال و ما لا يسع اكبر مساجده اهله مصر - ايساهی در مختار وغيره ميں ہے يشترط لصحتها المصر و هو ما لا يسع اكبر مساجده اهله المكلفين بها نيز در مختار ميں ہے كہ اسی پر فتوی ہے ونصه و عليه فتوى اكثر الفقهاء قال عليه العلامة الشامی فی در المختار قال ابو شجاع هذا احسن ما قيل فيه و عليه مشى فی الوقاية و متن المختار و شرحه

و قدمه فی متن الدرر علی القول الآخر و ایده صدر
الشریعة اور فتاوی و لو الجیة میں ہے و ہو الصحیح
یعنی یہی صحیح ہے کہ مصر کی تعریف مختار
اور احسن یہی ہے کہ اس جگہ کے مکلف با لجمعة
وہاں کی بڑی مسجد میں نہ سماویں *

প্রথম প্রশ্নের উত্তর এই যে, যে ব্যক্তিরা বলেন যে, প্রত্যেক অবস্থায় গ্রামে জুমা হইবে না, তাহাদের এইরূপ বলা একেবারে ভ্রান্তিমূলক, বরং প্রশ্নোল্লিখিত গ্রাম শহর বলিয়া অভিহিত হইবে যাহা জুমার একটি শর্ত্ত, এইরূপ গ্রামে মজহাবের মনোনীত ও ফৎওয়া গ্রাহ্য মতানুযায়ী নিঃসন্দেহে জুমা জায়েজ হইবে। শরেহ-বেকাইয়াতে আছে, জুমা আদায়ের জন্য শহর একটি শর্ত্ত। যে স্থানের অধিবাসীগণ তথাকার মছজিদে সমবেত হইলে, তাহাদের স্থান সঙ্কুলান হয় না, উক্ত স্থানটিকে শহর বলা হয়। বেকাইয়া লেখক এই মতটি মনোনীত স্থির করিয়াছেন। দোর্রোল মোখতার ইত্যাদিতে আছে, জুমা সহিহ হওয়ার জন্য শহর একটি শর্ত্ত, যে স্থানের বড় মসজিদে তথাকার উক্ত অধিবাসীগণের স্থান সঙ্কুলান হয় না—যাহাদের উপর জুমা ফরজ হইয়াছে, উক্ত স্থানটাকে শহর বলা হয়। অধিকাংশ ফকিহ্ ইহার উপর ফৎওয়া দিয়াছেন। আল্লামা শামী বলিয়াছেন, আবু সোজা বলিয়াছেন, শহরের অর্থ সম্বন্ধে যাহা কিছু কথিত হইয়াছে, তন্মধ্যে হইতে ইহাই সর্ব্বোৎকৃষ্ট মত। বেকাইয়া, মোখতার ও উহার টিকাতে এই মতটী গৃহীত হইয়াছে, দোরারের মতনে এই মতটি প্রথমে উল্লেখ করা হইয়াছে, ছদরোশ শরিয়া ইহার সমর্থন করিয়াছেন। ফাতাওয়ায় আল্‌ওয়াল-জিয়াতে আছে, শহরের এই অর্থটির মনোনীত ও সর্ব্বোৎকৃষ্ট হওয়া সহিহ মত।

اور جمعہ کے چھوڑنے والے پر بہت سی وعیدین اور سزائیں واردہیں چند حدیثیں لکھتا ہوں عن ابن عمر و ابی ھریرۃ قالا سمعنا رسول اللہ صلی اللہ علیہ و سلم یقول علی اعواد منبرہ لینتھین اقوام عن ودعھم الجمعات او لیختمن اللہ علی قلوبھم ثم لیکونن من الغافلین رواہ مسلم یعنی صحیح مسلم میں حضرت عبد اللہ بن عمر اور ابو ھریرۃ رضي اللہ عنھما سے روایت ہے کہ فرمایا رسول اللہ صلي اللہ علیہ و سلم نے چاھئے کہ جمعہ کے چھوڑنے سے لوگ باز آئیں ورنہ اللہ جل شانہ ان کے دلوں پر مہر لگا دیگا ۔ و عن ابی الجعد الضمری قال قال رسول اللہ صلي اللہ علیہ و سلم من ترک ثلاث جمعہ تھاونا بھا طبع اللہ علی قلبہ رواہ ابو داؤد و الترمذي و النسائی و ابن ماجہ و الدارمی و مالک یعنی فرمایا رسول اللہ صلی اللہ علیہ و سلم نے جو شخص تین جمع سستی سے یا خفیف جان کے چھوڑ دیگا اللہ تعالي اس کے دل پر مہر کر دیگا ۔ ملا علی قاری نے مرقات شرح مشکوۃ میں لکھا ہے کہ اکثر متکلمین اھل سنت و جماعت نے کہا کہ مراد اس مہر لگا دینے سے یہ ہے کہ ان کے دلوں میں کفر پیدا کر دیگا اور ایمان چھین لیگا معاذ اللہ منھا ۔ و عن ابن مسعود ان النبي صلعم قال لقوم یتخلفون عن الجمعۃ لقد ھممت ان امر رجلا یصلی بالناس ثم احرق علی رجال

یتخلفون عن الجمعۃ بیوتہم رواہ مسلم یعنی فرمایا رسول اللہ صلعم نے کہ بیشک مبیں نے قصد کیا کہ جو لوگ جمعہ میں حاضر نہیں ہوتے ہیں ان کے گھروں میں آگ لگا دوں اور انکو جلا دوں جو جمعہ کو چھوڑتے ہیں و عن ابن عباس ان النبی صلعم قال من ترک الجمعۃ من غیر ضرورۃ کتب منافقا فی کتاب لا یمحی و لا یبدل رواہ الشافعی کذا فی مشکوۃ فرمایا آنحضرت صلی اللہ علیہ و سلم نے جو شخص بلا ضرورت جمعہ چھوڑیگا منافقوں میں لکھدیا جائیگا - و عن ابی الجعد الضمری قال قال رسول اللہ صلعم من ترک الجمعۃ ثلاث من غیر عذر فہو منافق رواہ ابن خزیمۃ و ابن حبان یعنی فرمایا رسول خدا صلی اللہ علیہ و سلم نے جس نے تین جمعے بی عذر چھوڑے وہ منافق ہے و فی روایۃ و زین فقد بریٔ من اللہ عز و جل اور و زین کی روایت میں ہے کہ وہ شخص بیشک اللہ تعالی سے بیزار ہوگیا - و عن ابن عباس رضی اللہ عنہما قال من ترک الجمعۃ ثلاث جمع متوالیات نبذ الاسلام وراء ظہر رواہ ابو یعلی باسناد صحیح یعنی جس نے تین جمعہ برابر چھوڑے اس نے اسلام کو پس پشت ڈالا یعنی مسلمان نرہا و عنہ انہ سئل عن رجل یصوم النہار و یقوم اللیل و لا یشہد الجماعۃ و لا الجمعۃ قال ہو فی النار یعنی جو شخص دائمی روزہ دار و تہجد گزار ہو لیکن جماعت اور جمعہ

کا چھوڑنے والا ہو تو وہ شخص دو زخی ہے اور اسمیں کوئی شبہ نہیں کہ جمعہ کا قائم کرنا اعظم شعائر اسلام و ایمان سے ہے اور باعث ہے اظہار شوکت اسلام و جماعت مسلمین کا اعدای دین پر - اور رونق ہے اسلام کی - لہذا اس کے قائم کرنے میں بڑي کوشش چاهئے اور مسلمانوں پر لازم ہے کہ ایسے گاؤنمین جہان کثرت سے نمازی ہیں موافق بیان سائل کے وہان بالضرور جمعہ قائم کریں اور ہرگز ہرگز کسی کے کہنے اور بہکانے سے جمعہ نہ چھوڑیں اور چھوڑ نیوالے اس حرکت سے بازآئیں اگر اپنے دین اسلام اور ایمان کی حفاظت کرنا چاہیں اور رسول اللہ صلعم کے فرمان کے بموجب خدا و رسول سے ڈریں اور بیدینوں اور دوزخیوں کے گروہ میں نہ شامل ہوں اور ان وعیدوں سے جو مذکور ہوئیں بچیں اور مسلمانوں کو بچائیں تاکہ جمعہ کے ادا کرنے کے وعدوں اور بشارتوں کے مستحق ہوں و اللہ سبحانہ الموفق *

অনুবাদ ঃ—জুমা ত্যাগকারিদিগের পক্ষে অনেক তাড়না ও শাস্তির কথা উল্লিখিত হইয়াছে, এস্থলে কয়েকটি হাদিছ লিখিতেছি ঃ

১। এবনো-ওমার ও আবু হোরায়রা বলিয়াছেন যে, আমরা রাছুলুল্লাহ (ছাঃ)কে তাঁহার মিম্বরের কাষ্ঠ সমূহের উপর বলিতে শুনিয়াছি, লোকেরা যেন অবশ্যই তাহাদের জুমা ত্যাগ করা হইতে বিরত থাকে, নতুবা সত্যই আল্লাহ তাহাদের অন্তরে 'মোহর' করিয়া দিবেন, তৎপরে নিশ্চয়ই তাহারা অমনোযোগিদিগের অন্তর্গত হইয়া যাইবে। (এমাম) মোছলেম এই হাদিছটি উল্লেখ করিয়াছেন।

২। আবুজায়া'দ জামারি বলিয়াছেন, রাছুলুল্লাহ (ছাঃ) বর্ণনা করিয়াছেন, যে ব্যক্তি শৈথল্য বশতঃ তিন জুমা ত্যাগ করে, আল্লাহ তাহার অন্তরে 'মোহর' করিয়া দেন, আবু দাউদ, তেরমেজি নাছায়ি, এবনো-মাজা, দারমি ও মালেক ইহা রেওয়াএত করিয়াছেন।

মোল্লা আলি কারি, মেশকাতের টিকা মেরকাতে লিখিয়াছেন, অধিকাংশ সুন্নত জামাতের আকায়েদ তত্ত্ববিদ বিদ্বান্ বলিয়াছেন, মোহর করিয়া দেওয়ার অর্থ এই যে, তাহাদের অন্তরে 'কোফর' সৃষ্টি করিবে ও তাহাদের ইমান কাড়িয়া লইবে (মায়াজর)।

৩। এবনো-মছউদ হইতে বর্ণিত হইয়াছে, নবি (ছাঃ) জুমা ত্যাগকারী দলের জন্য বলিয়াছেন, সত্যই আমি ইচ্ছা করিয়াছি যে, লোকদের নামাজ পড়াইবার জন্য একজনকে আদেশ কর, তৎপরে জুমা-ত্যাগকারী লোকদের গৃহগুলিকে দগ্ধ করিয়া ফেলি। মোছলেম ইহা রেওয়াএত করিয়াছেন।

৪। এবনো আব্বাস রেওয়াএত করিয়াছেন, নবি (ছাঃ) বলিয়াছেন, যে ব্যক্তি জরুরি কারণ ব্যতীত জুমা ত্যাগ করে, যে গ্রন্থ মুছিয়া যাইবে না এব পরিবর্ত্তিত হইবে না, উহাতে 'মোনাফেক' বলিয়া লিখিত হইবে। শাফেয়ি ইহা রেওয়াএত করিয়াছেন।

৫। আবুজায়াদ জামারি, রাছুলুল্লাহ (ছাঃ) হইতে বর্ণনা করিয়াছেন, যে ব্যক্তি বিনা আপত্তি তিন জুমা ত্যাগ করে, সে মোনাফেক। এবনো-খোজায়মা ও এবনো-হাব্বান ইহা রেওয়াএত করিয়াছেন। রজিন রেওয়াএত করিয়াছেন, সে ব্যক্তি আল্লাহতায়ালা হইতে নারাজ হইয়া গেল।

৬। এবনো-আব্বাছ (রাঃ) বলিয়াছেন, যে ব্যক্তি ধারাবাহিক তিন জুমা ত্যাগ করিল, সে ব্যক্তি ইসলামকে নিজের পৃষ্ঠের পশ্চাদ্দিকে নিক্ষেপ করিল। আবু ইয়ালী ইহা সহিহ ছনদে রেওয়াএত করিয়াছেন।

৭। এবনো আব্বাস (রাঃ) জিজ্ঞাসিত হইয়াছিলেন, এক ব্যক্তি দিবসে রোজা করে এবং রাত্রিতে তাহাজ্জদ পড়ে, কিন্তু জামায়াত ও জুমায় উপস্থিত হয় না, তাহার অবস্থা কি? তিনি বলিলেন, সে ব্যক্তি দোজখি হইবে।

ইহাতে কোন সন্দেহ নাই যে, জুমা কায়েম করা ইমান ও ইসলামের শ্রেষ্ঠতম চিহ্ন, দীনের শত্রুদের উপর ইসলাম ও মুসলমান জামায়াতের শক্তি প্রকাশের নিদর্শন এবং ইসলামের সৌন্দর্য্য, এই হেতু উহা কায়েম করিতে বিশেষরূপে যত্নবান হওয়া কর্ত্তব্য। মুসলমানদিগের পক্ষে নিতান্ত জরুরি যে, প্রশ্নকারীর বর্ণনা মতে যে গ্রামগুলিতে বহু নামাজি থাকে, তৎসমস্ত স্থলে নিশ্চয়ই জুমা কায়েম করিবে, কাহারও কথায় ও প্ররোচনায় পড়িয়া কিছুতেই জুমা ত্যাগ না করে, জুমা ত্যাগ কারিগণ যদি নিজেদের দীন-ইসলাম ও ইমান রক্ষা করিতে চাহেন, তবে এইরূপ কার্য্য হইতে বিরত থাকেন ও রাছুলুল্লাহ (ছাঃ) এর আদেশ অনুযায়ী আল্লাহ ও রাছুলের ভয় করেন, বেদীন ও দোজখিদের দলভুক্ত না হন, উল্লিখিত ভয়ঙ্কর পরিণাম হইতে নিষ্কৃতি লাভ করেন ও মুসলমানদিগকে রক্ষা করেন এবং জুমা আদায় কারিদের সুসংবাদ লাভের উপযুক্ত পাত্র হয়েন।

---

جواب دوسرے سوال کا - فتاوی ارشادیہ میں ہے کہ
جس جگہ ایک ہی مسجد ہو اور وہاں کی نمازی
مکلفین اوسمین نہ سماوین تو وہ گاؤں بھی مصر ہے اور
اس ایک مسجد اکبر مساجد کا حکم رکھتا ہے بلکہ
اقامت جمعہ کے لئے ایک مسجد کا ہونا بھی شرط

نهیں - کثرت مکلفین ہونا بس ہے - و اگر دران قریہ یک مسجد باشد و آن نیز برای تقدیر کثرت مکلفین بالجملہ کہ در تعریف مذکور باعتبار عدم وسعت اکبر مساجد ماخوذ است کافی است کہ درین صورت ہمون یک مسجد حکم اکبر مساجد میدارد بلکہ اگر در کدامی قریۃ بالفرض یک مسجد ہم نباشد لیکن آن کثرت مکلفین بالجمعۃ متحقق است کہ او قرینہ بحسب متفاہم عرف کلان بودہ ست نماز جمعہ بتحقق باقی شرائط صحتش دران صحیح میباشد - کمافی الفتاوی خانیۃ لو صلی الجمعۃ فی قریۃ بغیر مسجد جامع و القریۃ کبیرۃ جازت الجمعۃ بنوا المساجد او لم یبنوا و الله سبحانہ اعلم و علمہ اتم و احکم و صلی الله تعالی علی خیر خلقہ محمد و آلہ و اصحابہ و سلم ٭

حررہ الفقیر الاواہ محمد سلامت الله عفا الله ما جناہ ٭

| | |
|---|---|
| الجواب ہو الصواب | صح الجواب |
| محمد ارشد علی عفی عنہ | محمد معز الله عفی عنہ |
| مدرس اول مدرسہ ارشدیہ | مدرس مدرسہ عالیہ درجہ سوم |
| ابو الذکا سراج الدین | الجواب |
| محمد سلامت الله | محمد شرافت الله |
| مدرس اول مدرسۂ عاشقیہ | مدرس ششم مدرسۂ عالیہ |
| ریاست رامپور | ریاست رامپور |

ذلک کذلک

محمد منور العلی عفی عنه　محمد ظهور الحسین الفاروقی

محدث اول مدرسه عالیه　مدرس اول مدرسه عالیه

رامپور　ریاست رامپور

هذا هو الجواب　الجواب ما هو الجواب

وزیر محمد　غلام رسول عفی عنه

مدرس پنجم مدرسه عالیه　مدرس دوم مدرسه انوار العلوم

ریاست رامپور

محمد عنایت الله خان　خواجه احمد

شاگرد رشید مولانا ارشاد حسین صاحب　نظیر احمد

محمد فضل حق　محمد امانت الله

محمد امداد الله عفی عنه　محمد هدایت الله عفی عنه

محمد علیم الدین　محمد بشارت علی

محمد قاسم عفی عنه　سید علی عفا الله عنه

محمد سلیمان غفرله　عبد الاول بن حضرت مولانا

محمد سلیم الدین　کرامت علی جونپوری

محی الدین　محمد اعجاز حسین مجددی

অনুবাদ ঃ—

ফাতাওয়ার ইরশাদিতে আছে, যে গ্রামে একটি মসজিদ থাকে এবং তথাকার জুমার হুকুম প্রাপ্ত নামাজিদিগের সংখ্যা এত অধিক হয় যে, উহাতে তাহাদের স্থান সঙ্কুলান হয় না, উক্ত গ্রাম শহর হইবে, ঐ এক মসজিদ বড় মসজিদ বলিয়া গণ্য হইবে, বরং জুমা কায়েম করার জন্য মসজিদ শর্ত্ত নহে, যদি কোন গ্রামে মসজিদ না থাকে, কিন্তু তথায় জুমার হুকুম প্রাপ্ত বহু নামাজি

থাকে, তবে জুমা সহিহ হওয়ার অন্যান্য শর্ত্ত পাওয়া গেলে তথায় জুমা সহিহ্ হইবে।

তাতার' খানিয়া কেতাবে আছে, যদি বড় গ্রামে জুমা পাঠ করে, কিন্তু তথায় জামে-মসজিদ না থাকে, তবে তথায় মসজিদ প্রস্তুত করুক, আর নাই করুক জুমা জায়েজ হইবে।

লেখক—

১। মোহাম্মদ ছালামতুল্লাহ, (রামপুরের আশিকিয়া মাদ্রাসার প্রথম মোদার্রেছ)।

২। মোহাম্মদ আরশাদ আলি, (ইরশাদীয়া মাদ্রাসার প্রথম মোদার্রেছ)

৩। মোহম্মদ জহুরোল হোছাএন, (রামপুর মাদ্রাসা-আলিয়ার প্রথম মোদার্রেছ)।

৪। মোহাম্মদ মোনাওআর আলি (রামপুর মাদ্রাসার প্রথম মোহাদ্দেছ।

৫। গোলাম রছুল, (আনওয়ারোল-উলুম মাদ্রাসার দ্বিতীয় মোদার্রেছ)

৬। মোহাম্মদ মোয়াজজুল্লাহ, (রামপুর মাদ্রাসা আলিয়ার তৃতীয় মোদার্রেছ)।

৭। ওজির মোহাম্মদ, (রামপুর মাদ্রাসা-আলিয়ার পঞ্চম মোদার্রেছ)

৮। মোহাম্মদ শরাফতুল্লাহ (রামপুর মাদ্রাসা-আলিয়ার ষষ্ঠ মোদার্রেছ)

৯। খাজা আহমদ।

১০। মোহাম্মদ ফজলে হক।

১১। নজির আহমদ।

১২। মোহাম্মদ এনাএতুল্লাহ খাঁ, (মাওলানা এরশাদ হোছেন সাহেবের খাস শিষ্য)।

১৩। মোহাম্মদ আমানাতুল্লাহ।

১৪। মোহ্ই উদ্দিন মোহাম্মদ এজাজ হোছেন মোল্লা।

১৫। মোহাম্মদ এমদাদুল্লাহ।

১৬। মোহাম্মদ হেদাএতুল্লাহ।

১৭। মোহাম্মদ কাছেম।

১৮। সৈয়দ আলি।

১৯। মোহাম্মদ ছোলায়মান।

২০। আবদুল আউওল, মাওলানা কারামত আলি জৌনপুরী সাহেবের পুত্র।

২১। মোহাম্মদ ছলিমদ্দিন।

২২। মোহাম্মদ বেশারাত আলি।

২৩। মোহাম্মদ আলিমদ্দিন।

---

## রামপুরের মাওলানা এরশাদ হোছাএন ছাহেব ও শাহজাহানপুরের মাওলানা মোহাম্মদ রিয়াছাত আলি ছাহেবের ফৎওয়ার বঙ্গানুবাদ



কি বলেন দীনের আলেমগণ—এই সম্বন্ধে যে, খোরাছান দেশে-বড় বড় গ্রাম আছে, প্রত্যেক গ্রামে কমপক্ষে ৫০ ঘর লোকের বাস, এই দেশের অধিবাসী সমস্তই হানাফী মজহাবালম্বী—মুসলমান, এই স্থানে বেদীন ও মজহাব বিদ্বেষী কেহ নাই এই গ্রামগুলিতে (জুমার) নামাজ সহিহ্ হওয়া সম্বন্ধে মহা মতভেদ উপস্থিত হইয়াছে, কেহ কেহ বলেন (এইরূপ গ্রামে) জুমা জায়েজ হইবে, কেহ কেহ বলেন জুমা জায়েজ হইবে না। আমাদের কতক মোল্লা বলিতেছেন, এই স্থানে জুমা নিশ্চয়ই জায়েজ হওয়া চাই, প্রত্যেক মোল্লা নিজের মসজিদে এই উপদেশ প্রদান করেন যে, দীন ইসলাম উন্নত হইবে, উহার

দুর্ব্বলতা বিদূরীত হইবে, কতক গ্রাম শহর হইতে বহুদূরে, কতক কিছু নিকটে অবস্থিত এই মসলা সম্বন্ধে হানাফী মজহাবে যাহা কিছু সহিহ মত হয় হনাফী মজহাবের কেতাব, পৃষ্ঠা ও অধ্যায়ের হাওয়ালা সহ লিপিবদ্ধ করিয়া ছওয়াব লাভ করুন।

### উত্তর

যদি উল্লিখিত গ্রাম সমূহে শহরের মর্ম্ম পরিলক্ষিত হয়, আর এই শর্ত্তের ন্যায় জুমা সহিহ্ হওয়ার অবশিষ্ট শর্ত্তগুলি পাওয়া যায়, তবে তৎসমুদয় স্থলে জুমা সহিহ হওয়া হানাফী ফকিহগণের মনোনীত মত ও ফৎওয়া গ্রাহ্য রেওয়াএত অনুসারে শহরের মর্ম্ম এই যে, স্থলের অধিবাসীগণ এত বেশী হয় যে, তাহাদের মধ্যে যাহাদের উপর জুমা ফরজ হইয়াছে তাহাদের স্থান তথাকার বড় মসজিদে সঙ্কুলান হয় না, এমন কি জামে' মসজিদ প্রস্তুত করার আবশ্যক হইয়া পড়ে, উক্ত স্থানকে শহর বলে।

দোর্রোল মোখতারে আছে, জুমা সহিহ হওয়ার জন্য শহর একটি শর্ত্ত, যে স্থানের বড় মসজিদে তথাকার জুমার হুকুম প্রাপ্ত, অধিবাসিদিগের স্থান সঙ্কুলান না হয়, উক্ত স্থানকে শহর বলে, ইহার উপর অধিকাংশ ফকিহ বিদ্বানের ফৎওয়া হইয়াছে।

আল্লামা শামী 'রদ্দোল-মোহতার' কেতাবে লিখিয়াছেন "আবু-শোজা" বলিয়াছেন, এতৎসম্বন্ধে যাহা কিছু কথিত হইয়াছে, তন্মধ্যে এই মতটি সর্ব্বোৎকৃষ্ট। অল্‌ওয়ালজিয়া কেতাবে আছে, ইহাই সহিহ মত। ইহা বাহরোর-রায়েকে আছে, বেকাইয়া, মোখতারের মতন ও টীকাতে এই মত গ্রহণ করা হইয়াছে। দোরারে দ্বিতীয় মতের পূর্ব্বে এই মতটি লিখিত হইয়াছে, ইহাতে স্পষ্ট বুঝা যায় যে, তিনি এই মতটি প্রবল প্রতিপন্ন করিয়াছেন। শহর সমূহে শরিয়তের আহকাম, বিশেষতঃ হদ সকল জারি করা সম্বন্ধে শিথিলতা প্রকাশ হওয়ায় ছদ্‌রোশ-শরিয়া এই মতের সমর্থন করিয়াছেন।

যদি কোন গ্রামে একটী মসজিদ থাকে, তবে সেই মসজিদটিকে বড় মসজিদ ধরিতে হইবে, জুমার হুকুম প্রাপ্ত নামাজিদের সংখ্যাধিক্য হওয়ায় উক্ত মসজিদে তাহাদের স্থান সঙ্কুলান না হইলে, উক্ত স্থানকে শহর বলা যাইবে।

আর যদি কোন গ্রামে একটী মসজিদ না থাকে কিন্তু তথায় জুমার হুকুম প্রাপ্ত বহু অধিবাসী থাকে, তবে অন্যান্য শর্ত্ত পাওয়া গেলে তথায় জুমা জায়েজ হইবে। ইহা তাতারখানিয়াতে আছে।

শামী কেতাবে আছে, মবছুতে উল্লিখিত হইয়াছে, যে শহরগুলি কাফেরদিগের অধিকার ভুক্ত হইয়াছে, তৎসমস্ত দারোল ইসলাম হইবে, দারোল-হরব নহে, কেননা তাহারা তৎসমুদয়স্থলে কাফেরির হুকুম প্রকাশ করেন নাই, বরং কাজি ও আমিরগণ মুসলমান জরুরতের জন্য হউক, আর বিনা জরুরতে হউক ইহারা তাহাদের আনুগত্য স্বীকার করিয়া থাকেন। যে কোন শহরের মুসলমানদিগের পক্ষ হইতে একজন আমির থাকেন, তাহার পক্ষে জুমা, ঈদ সকল ও হদ সমূহ কায়েম করা এবং কাজিদিগকে নির্ব্বাচন করা জায়েজ হইবে। আর যদি কাফের রাজা হয়, তবে মুসলমানদিগের পক্ষে জুমা কায়েম করা জায়েজ হইবে, মুসলমানগণের সম্মতিতে কাজি নির্ব্বাচিত হইবে, এবং মুসলমানগণের পক্ষে একজন মুসলমান আমির তলব করা ওয়াজেব।

শহরের দূরবর্ত্তী কিম্বা নিকটবর্ত্তী যে কোন গ্রামে উল্লিখিত শরিয়ত সঙ্গত শহরের মর্ম্ম পাওয়া যায়, তাহা শহর বলিয়া গণ্য হইবে। আর এই শহরের হিতকর কার্য্য যে কোন গ্রামে সম্পাদিত হয়, উক্ত স্থানটি শহরতলী বলিয়া গণ্য হইবে, তথায় জুমা পাঠ জায়েজ হইবে।

লেখক—

মোহম্মদ ইরশাদ হোছেন মোজাদ্দেদী

উত্তর সহিহ হইয়াছে।

১। মোহম্মদ গওহর আলি ২। মোহম্মদ রিয়াছত আলি ৩। আবদুল আউওল জৌনপুরী

## লাক্ষ্ণৌর মাওলানা আবদুল বারি ছাহেবের ফৎওয়া

তিনি 'আহছানোল-কোরাবাত' কেতাবের ৯—১৫ পৃষ্ঠায় লিখিয়াছেন, শহরের যে কয়েক প্রকার মর্ম্ম প্রকাশ করা হইয়াছে, তন্মধ্যে নিম্নোক্ত দুই

প্রকার বিদ্বানগণের মনোনীত মতঃ প্রথম এই যে, যেস্থানে একজন আমির ও কাজি থাকেন, শরিয়তের আহকাম ও হদসকল জারি করেন, কেহ কেহ বলিয়াছেন, যে স্থানে বাজার ও কতকগুলি পথ থাকে, তথায় একজন বিচারক থাকেন—যিনি অত্যাচারীর নিকট হইতে প্রপীড়িতের দাদ দেওয়াইয়া থাকেন ও একজন আলেম থাকেন—লোকে যাহার নিকট উপস্থিত ঘটনাবলীর মীমাংসার জন্য ধাবিত হয়, উক্ত স্থানকে শহর বলা হয়। দ্বিতীয় যে স্থানের পাঞ্জগানা মসজিদগুলির মধ্যে বড়টিতে তথাকার অধিবাসীগণের স্থান সঙ্কুলান না হয় যাহাদের উপর জুমা ফরজ হইয়াছে, উক্ত স্থানটিকে শহর বলা হয়।

ইহাতে বুঝা যায় যে, দেশাচার শহর ও শরিয়তের শহর (মেছের) একই বিষয় নহে, বরং অনেক গ্রামকে শরিয়ত অনুযায়ী শহর বলা যাইবে এবং তথায় জুমা ফরজ হইবে, ইহা কুদুরীর টিকা, তাহ্তাবী ও আলমগিরি ইত্যাদি কেতাবে লিখিত হইয়াছে।

প্রথম ও দ্বিতীয় মর্ম্ম বর্ণনাকালে বিদ্বানগণ মনোনীত, বিশ্বাসযোগ্য, সহিহ, সমধিক সহিহ শব্দ ব্যবহার করিয়াছেন, কিন্তু দ্বিতীয় অর্থের প্রতি ইহার উপর ফৎওয়া, 'ইহা ফৎওয়ার উপর উপযুক্ত' ও 'অধিকাংশ ফকিহগণের ফৎওয়া গ্রাহ্য মত' এই শব্দগুলি ব্যবহার করা হইয়াছে, কিন্তু খাজানাতোর রেওয়াএত ও ফাতাওয়ায় খয়রিয়াতে লিখিত আছে যে, যে মতের পরে শেষোক্ত শব্দগুলি লিখিত হইয়াছে, সেই মতই গ্রহণীয় ও উহার বিপরীত মত পরিত্যক্ত হইবে, এইহেতু শহরের দ্বিতীয় মর্ম্ম অগ্রগণ্য হইবে।

আরও যদি প্রথম মত গ্রহণ করা হয়, তবে হজরতের চারি খলিফার জামানার পর হইতে ওমার বেনে আবদুল আজিজ ব্যতীত অন্য কোন জামানায় জুমা জায়েজ হইতে পারে না, কেননা তাঁহাদের জামানার পর হইতে শরিয়তের আহকামে শিথিলতা প্রকাশ হইয়াছে, হদ কেছাছ বন্ধ হইয়া গিয়াছে, সাহাবা ও তৎপরবর্ত্তী এমামগণ মহা অত্যাচারী এজিদ ও হাজ্জাজের জামানাও ও জুমা ত্যাগ করেন নাই, ইহাতে বুঝা যায় যে, প্রথম মর্ম্ম গ্রহণীয় নহে, দ্বিতীয় মর্ম্মই একমাত্র গ্রহণের উপযুক্ত, ইহা আরকানে-আরবায়া ইত্যাদিতে আছে।

তৎপরে তিনি উক্ত কেতাবের ১৬-১৭ পৃষ্ঠায় লিখিয়াছেন :—

যে গ্রামগুলি শরিয়ত সঙ্গত শহরের নিকটবর্ত্তী, তৎসমুদয় স্থলে জুমা ফরজ হইবে কি না, ইহাতে বিদ্বানগণের মতভেদ হইয়াছে। তজনিছ কেতাবে আছে যে, উক্ত প্রকার স্থানে জুমা ফরজ হইবে না, আর মোজমারাত কেতাবে আছে যে, তথায় জুমা ফরজ হইবে, কেহ কেহ বলিয়াছেন, যদি তথাকার লোক শহরে জুমা পড়িয়া বিনা কষ্টে গৃহে রাত্রি বাস করিতে পারে, তবে তাহাদের উপর জুমা ফরজ হইবে। বাদায়ে' কেতাবে এই মতটি সর্ব্বোৎকৃষ্ট বলিয়া মনোনীত স্থির করা হইয়াছে। আল্লামা তাহতাবি বলেন, বাদায়ে লেখকের মতটি সমধিক এহতিয়াত বিশিষ্ট। দ্বিতীয় যে গ্রামগুলি শহরতলী না হয়, তথায় শরিয়তের হাকিম (বর্ত্তমানে আলেম শ্রেণী) জুমা পড়িবার কিম্বা জুমার ঘর প্রস্তুত করার হুকুম নিলে, তৎসমুদয় স্থলে সমস্ত বিদ্বানের মতে জুমা ফরজ হইবে। ইহা মোজমারাত ও তাহতাবিতে আছে।

মোহম্মদ কেয়ামদ্দিন আবদুল বারি

মোহম্মদ আবদুল বাকী। মোহম্মদ আবদুল আজিজ।

মোহম্মদ আবদুল হামিদ। মোহম্মদ আবদুল আজিজ।

# ঢাকা ও হুগলী

# মাদ্রাসার মাওলানাগণের ফৎওয়া

**প্রশ্ন**

শরীয়ত অনুযায়ী শহর কাহাকে বলে?

**উত্তর**

শহরের মর্ম্ম লইয়া ফকিহগণ মতভেদ করিয়াছেন, অধিকাংশ ফকিহ্ বিদ্বানের মনোনীত ও পরবর্ত্তী জামানার অধিকাংশ আলেমের ফৎওয়া গ্রাহ্যমত এই যে, যেস্থানের এইরূপ অধিবাসীগণের স্থান তথাকার বড় মছজিদে সঙ্কুলান হয়না—যাহাদের উপর জুমা ফরজ হইয়াছে। ইহা বরজন্দি তনবিরোল-আবছার ও দোর্রোল মোখতার কেতাবে আছে, শেষোক্ত কেতাবে আছে যে ইহার উপর অধিকাংশ ফকিহ্ ফৎওয়া দিয়াছেন। আবু শোজা' বলিয়াছেন, এসম্বন্ধে যাহা

কিছু কথিত হইয়াছে, তন্মধ্যে ইহাই সর্ব্বোৎকৃষ্ট মত। অলঅওয়াল-জিয়া কেতাবে আছে, ইহাই সহিহ্ মত। বেকাইয়া ও মোখতারের মতন ও উহার টিকাতে এই মতটি গৃহীত হইয়াছে, দোরারে এই মতটি বলবৎ করা মানসে-অন্য মর্ম্মের পূর্ব্বে ইহা উল্লেখ করা হইয়াছে। ছদরোশ-শরিয়া সমস্ত শহরে শরিয়তের আহকামে, বিশেষতঃ হদ জারি সম্বন্ধে শিথিলতার জন্য এই মত সমর্থন করিয়াছেন।

আরকানে-আরবায়াতে আছেঃ—

এমাম-আবুইউছফ রহমতুল্লাহে-আলায়হের রেওয়াএতে শহর ঐ স্থানটিকে বলা হয় যেস্থানের অধিবাসীগণের সংখ্যা এই পরিমাণ হয় যে তথাকার বৃহৎ মসজিদে তাহাদের স্থান সঙ্কুলান হয় না। হেদাইয়া কেতাবে ইহাকে বালাখীর মনোনীত মত বলা হইয়াছে।

অধিকাংশ বিদ্বান্ বর্ত্তমান কালের লোকদের ও দেশপতিগণের ফাছাদ দর্শন করিয়া এই মতের উপর ফৎওয়া দিয়াছেন, কেননা হদ জারি করার ও অত্যাচারির নিকট হইতে প্রপীড়িতের প্রতিশোধ গ্রহণ করার শর্ত্তটী জুমা' নামাজের ইসলামের প্রধান চিহ্ন হওয়া সত্ত্বেও উহার ওয়াজেব হওয়া বাতীল করিয়া দেয়, কাজেই আমাদের মজহাবে বলখির মনোনীত রেওয়াএতটি একমাত্র ফৎওয়ার উপযুক্ত।

এক্ষণে ইহাই বিচার্য্য বিষয় এই যে, বড় মসজিদ অর্থে জামে মসজিদ হইবে, কিম্বা পাঞ্জেগানা মসজিদ হইবে। কেহ কেহ উহার অর্থ জামে মসজিদ বলিয়া প্রকাশ করিলেও বারজন্দি কেতাবে খাজানা হইতে উদ্ধৃত করা হইয়াছে,— এসম্বন্ধে সর্ব্বোৎকৃষ্ট মত এই যে, যদি তাহারা এরূপ সংখ্যায় হয় যে, তাহারা তথাকার বৃহৎ মসজিদে সমবেত হইলে, তাহাদের স্থান সঙ্কুলান হয়না, এমন কি তাহাদের জামে' মসজিদ প্রস্তুত করা আবশ্যক হইয়া পড়ে। ইহাতে স্পষ্ট বুঝা যায় যে, বৃহৎ মসজিদের মর্ম্ম জামে মসজিদ নহে। ফাতাওয়ায় জাহেদীতে স্পষ্টভাবে লিখিত আছে যে, বৃহৎ মসজিদের মর্ম্ম পাঞ্জাগণা মসজিদ। বাহরোর রায়েকে আছে, মোজতবা কেতাবে আবু ইউছুফ (রঃ) হইতে লিখিত হইয়াছে

যে যদি তথাকার অধিবাসিগণ তাহাদের পাঞ্জাগানা মসজিদগুলির মধ্য হইতে বড় মসজিদটিতে সমবেত হয়, তবে উহাতে তাহাদের স্থান সঙ্কুলান হয়না, তবে উক্ত স্থানটিতে শহর বলে, ইহার উপর অধিকাংশ বিদ্বান ফৎওয়া দিয়াছেন। এই মর্ম্মানুসারে অনেক গ্রামকে শহর বলা যাইবে। ইহা শামি ও তাহতাবী— কেতাবে আছে। শামি, কাহস্তানি হইতে উদ্ধৃত করিয়াছেন যে, কছবা ও বড় গ্রামগুলিতে জুমা ফরজ হইবে।

**প্রশ্ন**

যে গ্রামগুলিতে শহরের মর্ম্ম না পাওয়া যায়, তৎসমুদয় স্থলে জুমা ফরজ হইবে কি না?

**উত্তর**

তেরমেজি শরিফে এই হাদিছটি উল্লিখিত হইয়াছে, যে ব্যক্তির বাটি হইতে মসজিদ এতদূরে অবস্থিত যে, উক্ত মসজিদে জুমা পড়িয়া রাত্রির অগ্রে বাটী উপস্থিত হইতে পারে, তাহার উপর জুমা ওয়াজেব।

বিদ্বান্‌গণ এসম্বন্ধে মতভেদ করিয়াছেন, একদল বলেন, যে ব্যক্তি আজান শুনিতে পায়, তাহার উপর জুমা ফরজ হইবে, আর একদল বলেন, যে ব্যক্তি জুমা পড়িয়া রাত্রির অগ্রে বাটিতে পৌঁছিতে পারে তাহার উপর জুমা ফরজ হইবে।

ফৎহোল কাদির ও তাহতাবীতে আছে যে, ইহাই বাদায়ে লেখকের মনোনীত মত, ইহা সর্ব্বোৎকৃষ্ট মত।

লেখক—

মোহাম্মদ আবদুল আজিজ।

মোহাম্মদ হাফিজুল্লাহ, (ঢাকার প্রথম মোদার্রেছ)

আহমদ হোছাএন, (ঢাকার হাম্মাদিয়া মাদ্রাসার প্রথম মোদার্রেছ)

মোহাম্মদ আবদুস ছুবহান (ঢাকার চতুর্থ মোদার্রেস)

মোহাম্মাদ আবদুল্লাহ (ঢাকার গবর্ণমেন্ট মাদ্রাসার ভূতপূর্ব দ্বিতীয় মোদার্রেছ)

মোহাম্মদ আবুবকর, ফুরফুরা হুগলী, (আমিরোশ-শরিয়তে বাঙ্গালা)
সৈয়দ কানায়াত হোসাএন, (ফুরফুরা মাদ্রাসার মোদার্রেছ আউওল)
আহমদুল্লাহ (উক্ত মাদ্রাসার চতুর্থ মোদার্রেছ)
আহমদ খাঁ (উক্ত মাদ্রাসার মোহাদ্দেস)
আবদুল জলিল (হুগলী মাদ্রাসার মোদার্রেছে আউওল)
মোহম্মদ আজিজুল্লাহ খাঁ, সন্দিপি
মোহাম্মদ আনওয়ারুল্লাহ (ফেনী মাদ্রাসার প্রথম মোদার্রেছ)
আহমদ আলী (ফুরফুরা মাদ্রাসার সুপারিন্টেণ্ডেন্ট)
মোহাম্মদ হাফিজুল্লাহ (উক্ত মাদ্রাসার মোদার্রেছ)
মোহাম্মদ মখলুকর রহমান (উক্ত মাদ্রাসার মোদার্রেছ)
আবদুল মা'বুদ (মেদিনীপুরী)
ছিদ্দিক আহমদ (হুগলী মাদ্রাসার মোদার্রেছ)
আবদুল লতিফ (মিরছারাই, চট্টগ্রাম)
আবদুল বারী (ফেনী হাইস্কুলের হেড মৌলবী)
আনওয়ারুল্লাহ (আলিয়া মাদ্রাসার মোদার্রেছ)
আবদুল গফফার (উক্ত মাদ্রাসার মোদার্রেছ)
মোহম্মদ মিএগ (ফেনী মাদ্রাসার দ্বিতীয় মোদার্রেছ)
আফতাব আহমদ (ময়মনসিংহের কাজী)
আবদুর রউফ (উক্ত মাদ্রাসার মোদার্রেছ)
আমিরুল হক (বখতিয়ার মুনশি মাদ্রাসার মোদার্রেছ)
কাজি মোহাঃ আবদুল গণি (কান্দানিয়া মাদ্রাসার মোদার্রেছ)
আবদুল হামিদ (নোয়াখালি ইসলামিয়া মাদ্রাসার মোদার্রেছ আউওল)

এই ফৎওয়ায় আরও ৪০ জন আলেমের দস্তখত আছে, সংক্ষিপ্ত করার উদ্দেশ্যে তৎসমুদয় লিখিত হইল না।

অনেক দিন পূর্ব্বে কলিকাতা মাদ্রাসার মোদার্রেছগণের অবিকল এইরূপ একখানা ফৎওয়া মুদ্রিত হইয়াছিল।

**সমাপ্ত**